# সূরা - ৭৬

## *মানুষ* অথবা *দীর্ঘ সময়*

(আল্‌-ইন্‌সান, :১; আদ্‌-দাহ্‌র, :১)

**মক্কায় অবতীর্ণ**

***আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।***

**পরিচ্ছেদ - ১**

১ মানুষের উপরে কি দীর্ঘ সময়ের অবকাশ অতিবাহিত হয় নি যখন সে উল্লেখযোগ্য কিছুই ছিল না?

২ নিঃসন্দেহ আমরা মানুষকে সৃষ্টি করেছি সংযুক্ত এক শুক্রকীট থেকে; আমরা তাকে শৃঙ্খলাবদ্ধ করেছি, সেজন্য আমরা তাকে বানিয়েছি শ্রবণশক্তি ও দৃষ্টিশক্তি সম্পন্ন।

৩ নিঃসন্দেহ আমরা তাকে পথের নির্দেশ দিয়েছি,— হয় সে কৃতজ্ঞ হবে, না হয় সে অকৃতজ্ঞ হবে।

৪ আমরা অবশ্য অকৃতজ্ঞদের জন্য তৈরি করেছি শিকল ও বেড়ি, আর জ্বলন্ত আগুন।

৫ নিঃসন্দেহ পুণ্যাত্মারা পান করবে এমন একটি পাত্র থেকে যার মেজাজ হবে কর্পূরের—

৬ একটি ফোয়ারা— যা থেকে আল্লাহ্‌র বান্দারা পান করবে, তারা এটিকে প্রবাহিত করবে অবিরাম ধারায়।

৭ তারা মানত পালন করে, এবং ভয় করে সেই দিনটির যার ধ্বংসলীলা হবে সুদূরপ্রসারী।

৮ আর তারা তাঁর প্রতি প্রেমবশতঃ খাবার খেতে দেয় অভাবগ্রস্তকে ও এতিমকে ও বন্দীকে—

৯ "আমরা তোমাদের খেতে দিচ্ছি শুধু আল্লাহ্‌র সন্তুষ্টিলাভের জন্য, তোমাদের থেকে আমরা কোনো প্রতিদান চাই না, কৃতজ্ঞতাও নয়।

১০ "আমরা আলবৎ আমাদের প্রভুর নিকট থেকে এক ভীতিপ্রদ বিপদসংকুল দিনের ভয় করি।"

১১ কাজেই আল্লাহ্‌ তাদের রক্ষা করবেন সেইদিনের অকল্যাণ থেকে এবং তাদের সাক্ষাৎ করাবেন প্রফুল্লতার ও প্রশান্তির সাথে;

১২ আর যেহেতু তারা অধ্যবসায় চালিয়েছিল সেজন্য প্রতিদানে তাদের দেবেন বাগান ও রেশমী পোশাক,

১৩ তারা সেখানে সমাসীন থাকবে রাজকীয় আসনে; তারা সেখানে দেখতে পাবে না সূর্যোত্তাপ, না কোনো কনকনে ঠাণ্ডা;

১৪ আর তাদের সন্নিকটে থাকবে তাদের গাছের ছায়া, আর তাদের থোকা-থোকা ফল থাকবে নত হয়ে নাগালের মধ্যে।

১৫ আর তাদের সামনে পরিবেশন করা হবে রূপোর পেয়ালা ও ঝলমলে কাচের পানপাত্র,—

১৬ চাঁদির তৈরি চক্‌মকে কাচের মতো,— তারা তা মেপে নেবে একটি পরিমাপে।

১৭ আর তাদের তাতে পান করানো হবে এমন একটি পাত্র যার মেজাজ হবে আদ্রকের,—

১৮ তার মধ্যের একটি ফোয়ারাতে যার নাম দেয়া হয়েছে সাল্‌সাবীল।

১৯ আর তাদের প্রদক্ষিণ করবে চিরস্ফুটিত কিশোরগণ,— তোমরা যখন তাদের দেখবে তাদের তোমরা ভাববে ছড়ানো মুক্তো!

২০ আর যখন তুমি সেখানে চেয়ে দেখবে, তুমি দেখতে পাবে অনুগ্রহ-সামগ্রী ও এক বিশাল রাজ্য।

২১ তাদের পরিধেয় হবে মিহি সবুজ রেশমের ও পুরু জরির পোশাক, আর তাদের অলংকৃত করানো হবে রূপোর কাঁকন দিয়ে, আর তাদের প্রভু তাদের পান করাবেন এক পবিত্র পানীয়।

২২ "নিঃসন্দেহ এটি হচ্ছে তোমাদের জন্য পুরস্কার, আর তোমাদের প্রচেষ্টা স্বীকৃত হয়েছে।"

**পরিচ্ছেদ - ২**

২৩ নিঃসন্দেহ আমরা— আমরা স্বয়ং তোমার কাছে এই কুরআান এক অবতারণে অবতীর্ণ করেছি।

২৪ সুতরাং তোমার প্রভুর নির্দেশের জন্য অধ্যবসায় চালিয়ে যাও, আর তাদের মধ্যেকার কোনো পাপিষ্ঠের অথবা সত্যপ্রত্যাখ্যান-কারীর আজ্ঞা পালন করো না।

২৫ আর তোমার প্রভুর নাম কীর্তন করো সকালে ও বিকেলে;

২৬ আর রাতের থেকে তাঁর প্রতি সিজদা করো, আর লম্বা রাত পর্যন্ত তাঁর গুণগান করো।

২৭ নিঃসন্দেহ এরা ভালবাসে অস্থায়ী জীবন, আর অবহেলা করে এদের সামনের এক কঠিন দিনকে।

২৮ আমরাই তাদের সৃষ্টি করেছি এবং মজবুত করেছি তাদের গঠন; কাজেই যখন আমরা চাইব তখন তাদের অনুরূপদের আমরা বদলে দেবো আমূল পরিবর্তনে।

২৯ নিঃসন্দেহ এটি এক স্মরণীয় বার্তা, সুতরাং যে ইচ্ছা করে সে তার প্রভুর দিকে পথ ধরুক।

৩০ আর তোমরা চাও না আল্লাহ্‌র চাওয়া ব্যতিরেকে। নিঃসন্দেহ আল্লাহ্ হচ্ছেন সর্বজ্ঞাতা, পরমজ্ঞানী।

৩১ তিনি যাকে ইচ্ছা করেন তাকে তাঁর অনুগ্রহের মধ্যে প্রবেশ করান। কিন্তু অন্যায়কারীরা— তাদের জন্য তিনি তৈরি করেছেন মর্মন্তুদ শাস্তি।